সন্ধ্যাকরনন্দী কর্ত্তৃক বিরচিত

# রামচরিতম্

( মূল, টীকা ও বঙ্গানুবাদ )

[রায় শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ বাহাদুর লিখিত ভূমিকা সহ]

শ্রীঅযোধ্যানাথ বিদ্যাবিনোদ কর্ত্তৃক সম্পাদিত

প্রথম সংস্করণ

( ১৩৪৪ )



মূল্য এক টাকা মাত্র।

দিব্যস্মৃতি সমিতি হইতে
শ্রীজ্যোতিরিন্দ্রনাথ দাস বি-এল্
কর্ত্তৃক প্রকাশিত।

প্রাপ্তিস্থান :—

১। দিব্যস্মৃতি সমিতি,
১২৯।১, বহুবাজার ষ্ট্রীট, কলিকাতা।

২। দি সেন্ট্রাল বুক এজেন্সি,
১৪, কলেজ স্কয়ার, কলিকাতা।

৩। গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্‌স্,
২০৩।১।১, কর্ণওয়ালিস ষ্ট্রীট, কলিকাতা।

শ্রীঅবিনাশ চন্দ্র সরকার কর্ত্তৃক মুদ্রিত
ক্ল্যাসিক প্রেস হইতে—
২১, পটুয়াটোলা লেন, কলিকাতা।

# নিবেদন

'রামচরিতম্' কাব্যের নাম যেমন পরিচিত তেমনই ইহা দুর্লভ। বহু বৎসর পূর্ব্বে মাত্র একবার মহামহোপাধ্যায় স্বর্গীয় হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় কর্ত্তৃক এসিয়াটিক সোসাইটি হইতে দেবনাগর অক্ষরে ইহার যে সংস্করণ প্রকাশিত হইয়াছিল তাহাও নিঃশেষিত হইয়াছে।

বাঙ্লার বিশ্ববিদ্যালয় বা সংস্কৃতজ্ঞ পণ্ডিতগণের নিকট ইহা যথাযোগ্য সমাদর প্রাপ্ত হয় নাই; কেবল কোন কোন ঐতিহাসিক দ্বারা ইহার নামটি মাত্র প্রচারিত হইয়াছে।

বাঙ্লার নিজস্ব রাজাপ্রজার কৃতকর্ম্ম অবলম্বনে বাঙ্লার কবি সুদীর্ঘকাল পূর্ব্বে যে অতুলনীয় ঐতিহাসিক কাব্য রচনা করিয়াছিলেন তাহা বাঙালী সমাজে উপস্থিত করিবার জন্য বঙ্গাক্ষরে মূল পুঁথি হইতে উদ্ধৃত পাঠ অনুসারে মুদ্রিত হইল।

মূলতঃ যে ঘটনা অবলম্বনে ইহা রচিত এবং যে ঘটনার প্রায় সমগ্র অংশ টীকা দ্বারা কাব্যে বুঝাইয়া দেওয়া হইয়াছে, তাহার বঙ্গানুবাদ প্রদত্ত হইল। কাব্যখানিকে বুঝিবার পক্ষে এই অনুবাদ যদি পাঠকগণের কিঞ্চিৎ সহায়তা সাধন করে তাহা হইলে শ্রম সার্থক হইবে। ইতি—

সম্পাদক।

# ভূমিকা

গৌড়েশ্বর মদনপালের সান্ধিবিগ্রহী পিনাকনন্দীর পুত্র সন্ধ্যাকরনন্দী "রামচরিত" নামক সংস্কৃত কাব্য রচনা করিয়া গিয়াছেন। এই কাব্যের প্রত্যেকটি শ্লোকের দুই প্রকার অর্থ। এক প্রকার অর্থ অনুসারে কাব্যের আখ্যান বস্তু রাবণ কর্ত্তৃক সীতাহরণ এবং দশরথ-নন্দন রাম কর্ত্তৃক রাবণবধ করিয়া সীতার উদ্ধার। আর এক অর্থ অনুসারে কাব্যের আখ্যান বস্তু, দিব্য কর্ত্তৃক বরেন্দ্রী গ্রহণ, গৌড়েশ্বর তৃতীয় বিগ্রহপালের কনিষ্ঠ পুত্র রামপাল কর্ত্তৃক দিব্যের উত্তরাধিকারী ভীমকে বধ করিয়া বরেন্দ্রী উদ্ধার। গৌড়েশ্বর রামপাল যে ভীমরূপী রাবণ বধ করিয়া জনক-ভুবা জন্মভূমি বরেন্দ্রীরূপী সীতা উদ্ধার করিয়াছিলেন, এই ঘটনা কামরূপ-রাজ বৈদ্যদেবের তাম্রশাসনেও উল্লিখিত হইয়াছে। গৌড়েশ্বর মদনপাল রামপালের কনিষ্ঠ পুত্র ছিলেন। সুতরাং "রামচরিত" ঘটনার প্রায় সমসময়ে রচিত একখানি ঐতিহাসিক কাব্য।

মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী এই কাব্যের তালপত্রে লিখিত পুঁথি এবং এই কাব্যের প্রথম পরিচ্ছেদের এবং দ্বিতীয় পরিচ্ছেদের প্রথম ৩৫ শ্লোকের টীকা নেপালে আবিষ্কার করিয়াছিলেন। ১৯১০ সালে কলিকাতার আসিয়াটিক সোসাইটী এই কাব্য শাস্ত্রী মহাশয়ের লিখিত সুদীর্ঘ ইংরাজী ভূমিকাসহ নাগরাক্ষরে মুদ্রিত করিয়াছিলেন। আসিয়াটিক সোসাইটীর প্রকাশিত পুস্তক সকলের পক্ষে সহজলভ্য নহে। আসিয়াটিক সোসাইটী যত খণ্ড "রামচরিত" কাব্য ছাপিয়াছিলেন তাহাও এখন নিঃশেষিত হইয়া গিয়াছে। এই সময় পণ্ডিত শ্রীযুক্ত অযোধ্যানাথ বিদ্যাবিনোদ সটীক

"রামচরিত" বাঙ্গলা অক্ষরে পুনর্মুদ্রিত করিয়া বঙ্গদেশের ইতিহাস এবং সংস্কৃত কাব্যানুরাগী ব্যক্তিমাত্রেরই আন্তরিক কৃতজ্ঞতাভাজন হইয়াছেন। বিদ্যাবিনোদ মহাশয় "রামচরিত" কাব্যের প্রথম দুই পরিচ্ছেদের বঙ্গানুবাদও প্রদান করিয়াছেন। "রামচরিত" কঠিন কাব্য। যে অংশের টীকা আছে তাহারও অর্থবোধ সহজ নহে। সুতরাং একবারেই এই কাব্যের বিশুদ্ধ অনুবাদ সম্পাদন সহজসাধ্য নহে। যে অংশের টীকা আছে মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী সেই অংশের অনুবাদ করিতেও চেষ্টা করেন নাই, ভূমিকায় সারাংশ লিপিবদ্ধ করিয়াই ক্ষান্ত হইয়াছিলেন। পুনঃ পুনঃ চেষ্টা না করিলে "রামচরিতে"র বিশুদ্ধ অনুবাদ সুসম্পন্ন করা সম্ভব নহে। পণ্ডিত অযোধ্যানাথের এই প্রথম উদ্যম ভবিষ্যতের অনুবাদকারীগণের সহায়তা করিবে।

বাঙ্গালার ইতিহাস সম্বন্ধে যাঁহাদের কুতূহল আছে "রামচরিত" কাব্য তাঁহাদের পরম আদরের বস্তু। প্রাচীন বাঙ্গালার রাষ্ট্রীয় জীবনের এইরূপ চিত্র আর কোথাও পাওয়া যায় না। "রামচরিত" নয় শতাধিক বৎসর পূর্ব্বে রচিত এবং নয় শতাধিক বৎসরের পূর্ব্বেকার অবস্থার পরিচয় দিলেও, সে কালের রাষ্ট্রীয় ব্যবস্থা পরেও এদেশে অনেক কাল পর্য্যন্ত চলিয়াছিল। "রামচরিতে"র গোড়ার কথা, গৌড়েশ্বর দ্বিতীয় মহীপালের অত্যাচারের ফলে অনন্তসামন্তচক্রের বিদ্রোহ, বিদ্রোহী সামন্তগণের সহিত যুদ্ধে মহীপালের মৃত্যু এবং রাজ্যের অংশভাগী অর্থাৎ মন্ত্রী বা সেনাপতি দিব্যের বা দিব্বোকের বরেন্দ্রীর রাজপদে প্রতিষ্ঠা। এই ঘটনা সামন্ততন্ত্র শাসন ( feudalism ) সূচিত করে। রাজ্যের অন্তর্গত ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্যের বা জমীদারীর অধিস্বামী সামন্তরাজগণ রাজ্যের অধিরাজের বা মহারাজাধিরাজের প্রাধান্য স্বীকার করিতেন, তাঁহাকে কর দিতেন, যুদ্ধে তাঁহার সহায়তা করিতেন, কিন্তু আপন আপন এলাকার আভ্যন্তরীণ ব্যাপারে

রাজাধিরাজের হস্তক্ষেপ করিবার অধিকার স্বীকার করিতেন না। তাঁহারা প্রজা ছিলেন না, তাঁহারা নামেমাত্র অধীন, কার্য্যতঃ অনেকটা স্বাধীন রাজা ছিলেন। এই সামন্ততন্ত্র শাসন গৌড়ের সুলতানগণের আমলেও বর্ত্তমান ছিল। মোগল সম্রাট আকবরের সেনা কর্ত্তৃক গৌড় রাজ্য ধ্বংসের পরে, পূর্ব্ববঙ্গের বারভুঁইয়ার মধ্যে ইহার অবশেষ দেখিতে পাই। বার-ভূঁইয়া অর্থ ঠিক দশ আর দুই বার জন জমীদার নহে; ছোট বড় অনেক জমীদার, রামচরিতের "অনন্ত সামন্ত চক্র"। আকবর বাদসাহ প্রাচীন শিথিল সামন্ততন্ত্র-শাসন ধ্বংস করিয়া কেন্দ্রীভূত বাদসাহী শাসন প্রতিষ্ঠিত করিতে বদ্ধপরিকর হইয়াছিলেন। তখন পূর্ব্ববঙ্গের বারভূঁইয়া আপনাদের স্বাধীনতা রক্ষার জন্য সঙ্ঘবদ্ধ হইয়া সোণার গাঁয়ের ভূঁইয়া ইসাখাঁ মসনদ্ আলিকে সঙ্ঘপতি নির্ব্বাচন করিয়াছিলেন। কোচবিহারের রাজা, ত্রিপুরার রাজা এবং আরাকানের রাজা এই সঙ্ঘের অন্তর্ভূত ছিলেন এবং সঙ্ঘপতির দক্ষিণহস্ত ছিলেন বিক্রমপুরের রাজা কেদার রায়। যতদিন ইসাখাঁ জীবিত ছিলেন ( মৃত্যু ১৫৯৯ খৃষ্টাব্দে ), ততদিন সম্রাট আকবরের দুর্জ্জয় সেনাপতি রাজা মানসিংহের ভাটির ( পূর্ব্ব-দক্ষিণ বঙ্গের ) বার-ভূঁইয়াগণকে পদানত করিবার সকল চেষ্টা বিফল হইয়াছিল।

২৪শে মাঘ, ১৩৪৪। শ্রীরমাপ্রসাদ চন্দ।

# পরিচিতি

মন্‌হলি লিপির পঞ্চদশ শ্লোক (ক), কমৌলি লিপির চতুর্থ শ্লোক (খ), দিব্য ও ভীমের নামের সহিত জড়িত জাঙ্গাল, দীঘি, সায়র, দুর্গের ভগ্নাবশেষ সমূহ যে সময়ে বিচ্ছিন্ন ভাবে ইতিহাসানুরাগিবর্গের নিকট প্রহেলিকা সৃষ্টি করিতেছিল, সেই সময়ে মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় নেপাল হইতে নানা দুর্লভ গ্রন্থরাজি সহ "রামচরিতম্" নামক হস্তলিখিত তাল পত্রের একখানি কাব্যগ্রন্থ আনয়ন করেন। তাঁহার বিপুল অধ্যবসায় ও পরিশ্রমের ফলে এসিয়াটিক সোসাইটী হইতে ১৯১০ অব্দে উহা প্রকাশিত ( Memoirs of the Asiatic Society of Bengal, Vol. III,

(ক) এতস্যাপি সহোদরো নরপতির্দ্দিব্যপ্রজানির্ভর
ক্ষোভাহূত বিধুত বাসবধৃতি শ্রীরামপালোঽভবৎ।

[ এই নরপতির ( শূরপালের ) সহোদর শ্রীরামপাল নামক নরপতি দিব্যের প্রজাগণ কর্ত্তৃক অতিশয় আক্রমণে আহূত ও আন্দোলিত চিত্ত হইয়াও বাসবের ন্যায় ধৈর্য্যাবলম্বন করিয়াছিলেন। ]

(খ) তস্যোর্জ্জস্বল পৌরুষস্য নৃপতেঃ শ্রীরামপালোঽভবৎ
পুত্ত্রপালকুলাব্ধি শীত কিরণঃ সাম্রাজ্যবিখ্যাতিভাক্।
তেনে যেন জগত্রয়ে জনকভূলাভাৎ যথাবচ্ছশঃ
ক্ষৌণীনায়ক ভীমরাবণবধাদ্যুদ্ধার্ণবোল্লংনাৎ ॥

[ সেই নরপতি ( বিগ্রহ পালের ) পালকুল সমুদ্রে চন্দ্র স্বরূপ রামপাল নামক সাম্রাজ্য লাভে খ্যাতিমান্ এক পুত্র ছিলেন। তিনি যুদ্ধার্ণব লঙ্ঘন করিয়া ভীম রাবণের বধসাধন পূর্ব্বক "জনকভূ" লাভ করেন। ]

No. I ) হইলে দেখা যায় পূর্ব্ব ভারতের ইতিহাসের প্রাগুক্ত উপকরণ সমূহের উপর "রামচরিতম্" বিস্ময়জনক আলোকপাত করিয়াছে।

আনীত পুঁথিখানির লিপিকরের নাম "শ্রীশীলচন্দ্র"। পূর্ব্বকালে ধর্ম্ম-পিপাসু ধনিগণ বৃত্তিদানে পরিতৃপ্ত করিয়া উত্তম লিপিকর দ্বারা গ্রন্থাদির প্রতিলিপি প্রস্তুত করাইতেন। কখন কখন সজ্জন লিপিকরগণ স্বতঃ-প্রণোদিত হইয়া ঐরূপ কার্য্য করিতেন। শীলচন্দ্র সম্ভবতঃ শেষোক্ত শ্রেণীর লিপিকর। পুঁথির অক্ষরসমূহ সুস্পষ্ট। শাস্ত্রী মহাশয় দেখাইয়াছেন —উহা দ্বাদশ শতাব্দীর বঙ্গাক্ষর। সুতরাং পুঁথিখানিও দ্বাদশ শতাব্দীর। ১।২২ শ্লোকের শেষাংশের "পাঠান্তর" হইতে নিঃসন্দিগ্ধ-রূপে প্রমাণিত হয় এই পুঁথিখানি মূল পুঁথি দৃষ্টে লিখিত নহে। পূর্ব্ব-কালে গ্রন্থের প্রতিলিপি হইতে অনুপ্রতিলিপি হইত। আর সেই সুযোগ-ক্রমে কোন কোন পণ্ডিত স্ব স্ব মতানুযায়ী কোথাও শ্লোক কোথাও শ্লোকার্দ্ধ কোথাও শব্দ কাব্যে সন্নিবিষ্ট করিতেন। এইরূপে পাঠান্তর বা প্রক্ষিপ্ত শ্লোকের উৎপত্তি।

কাব্যশেষে ২০টী শ্লোকে কবি স্বীয় পরিচয় দানকালে বলিতেছেন তাঁহার নাম সন্ধ্যাকর।

বরেন্দ্রী মণ্ডল চূড়ামণি পৌণ্ড্রবর্দ্ধনপুর প্রতিবদ্ধ পুণ্যভূমির সুবিদিত নন্দী বংশজ পিণাক নন্দীর পুত্র করণকুলের অগ্রণী সান্ধিবিগ্রহিক প্রজাপতি নন্দী তাঁহার পিতা। প্রজাপতি নন্দীকে শাস্ত্রী মহাশয় তাঁহার সম্পাদিত রামচরিতের ভূমিকায় রামপালের সান্ধিবিগ্রহিক এবং রায় বাহাদুর শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ ১ম বার্ষিক দিব্যস্মৃতি উৎসবের সভাপতির অভিভাষণে মদনপালের সান্ধিবিগ্রহিক বলিয়াছেন। হয়ত প্রজাপতি বহুকাল রামপাল ও তৎপুত্রের সান্ধিবিগ্রহিক পদে প্রতিষ্ঠিত থাকায় সুপরিচিত বোধে কবি এইরূপ সংক্ষিপ্ত পরিচয় দিয়াছেন। কাব্যের শেষাংশ এবং কবি প্রশস্তির

১৫।১৬শ শ্লোক হইতে মনে হয় কবি পালরাজগণের কেবল আশ্রিত নহেন, মদন পালের সভাসদও ছিলেন। সুধী সমাজে তাঁহার কবিযশঃ প্রতিষ্ঠা লাভ করিয়াছিল। তিনি ভাষাবিশারদ ছিলেন। প্রশস্তির ৬ষ্ঠ শ্লোকে কাব্যের প্রকৃষ্ট পরিচয় প্রদত্ত হইয়াছে।

রামচরিত আর্য্যা ছন্দে রচিত দ্ব্যর্থবোধক সংস্কৃত কাব্য। প্রথম অর্থে রামায়ণ বর্ণিত ঘটনার বিবৃতি; দ্বিতীয় অর্থে পিতা ভ্রাতা ও পুত্রাদিসহ পালরাজ রামপালের ইতিবৃত্ত বর্ণন। এই শেষোক্ত অর্থ একাদশ শতাব্দীর শেষার্দ্ধ ও দ্বাদশ শতাব্দীর গৌড়বঙ্গের ইতিহাসের অমূল্য সম্পদ্। কাব্যের ভাষা ও কবির যশোভাতি আমাদিগকে জানাইয়া দেয় যে কবির যৌবনকালে উহা রচিত হয় নাই, এবং বর্ণিত ঐতিহাসিক ঘটনা তিনি স্বয়ং সন্দর্শন করিয়াছেন। রামপালের কৃতকর্ম্মের উচ্ছ্বসিত প্রশংসার দ্বারা তৎপুত্র মদন পালের প্রীতিভাজন হওয়া কবির অন্যতর উদ্দেশ্য ছিল সন্দেহ নাই।

চারি পরিচ্ছেদে এই কাব্য বিভক্ত। বোধ হয় ঐতিহাসিক ঘটনা লিপিবদ্ধ করা হেতু সর্গ স্থলে পরিচ্ছেদ নামে কাব্যের অংশ বিভক্ত হইয়াছে। ১ম ২য় ৩য় ৪র্থ পরিচ্ছেদে যথাক্রমে ৫০, ৪৯, ৪৮ ও ৪৮টী শ্লোক আছে। তন্মধ্যে সমগ্র ১ম ও ২য় পরিচ্ছেদের ৩৫টী শ্লোকের টীকা আছে (গ)। এই টীকা মূল কাব্যের অপরিহার্য্য অবশিষ্ট মাত্র। মূল কাব্যে বর্ণিত মহীপাল রামপাল দিব্য ভীম ও তাঁহাদের আত্মীয় স্বজনের নাম যে ভাবে টীকায় সংযোজিত করা হইয়াছে তাহাতে কবিকেই টীকাকার বলিতে হয়। মূল শ্লোকের অনেক স্থলের কোন সরসার্থ হয় না। টীকায় বলপূর্ব্বক তাহার এক একটি অর্থ যোজনা করিয়া কাব্য ভাঙ্গিয়া

(গ) শাস্ত্রী মহাশয় ভ্রমক্রমে ভূমিকায় লিখিয়াছেন ৩৬টী শ্লোকের টীকা আছে।

বুঝাইয়া দেওয়া হইয়াছে। ভাষা দৃষ্টে কবি ও টীকাকারকে একই ব্যক্তি বলা যায়। আদিবুদ্ধকে নমস্কার করিয়া টীকা আরম্ভ। কাব্যের প্রতি সর্গের শেষে টীকাকারগণ যেরূপ অমুক কাব্যের অমুক বিরচিত টীকার অমুক অধ্যায় সমাপ্ত হইল বলিয়া লিখিয়া থাকেন ইহাতে সেরূপ নাই। এই সকল কারণে মনে হয় কবি ও টীকাকার একই ব্যক্তি।

কাব্যের উপাখ্যান একপক্ষে রামায়ণ বর্ণিত ঘটনা বলিয়া বৌদ্ধকবি প্রথমে হরিহরকে বন্দনা করিয়াছেন। ৪র্থ শ্লোক হইতে ঐতিহাসিক বিষয় আরম্ভ হইয়াছে। কবি ধর্ম্মপাল হইতে বংশগণনা আরম্ভ করিয়াছেন। তাঁহার সমুদ্রগামী "শিলা নৌকা" ও সমুদ্রতটে একটি রাজধানী ছিল। সম্ভবতঃ সমুদ্রের সহিত সংশ্রবহেতু নৌবল প্রধান এই নরপতি সমুদ্রকুলজাত নামে অভিহিত হইয়াছেন। অষ্টম শ্লোকে কবির বর্ণয়িতব্য বিষয় আরম্ভ। ২৮শ পর্য্যন্ত শ্লোকে কবি বলিয়াছেন রাজা বিগ্রহপালের মহীপাল শূরপাল ও রামপাল নামক তিন পুত্র ছিলেন। ভীত অশ্বপতি রামপালের বশ্যতা স্বীকার করিয়াছিলেন। জ্যেষ্ঠভ্রাতা মহীপালের ব্যসন হেতু যে রাজ্য শত্রুর হস্তগত হয়, ভীমরাজের জীবননাশে সচেষ্ট রামপাল যুদ্ধে নিখিল নৃপতিকে পরাভূত করিয়া সেই পিতৃরাজ্য উদ্ধার করেন। পরবর্ত্তী শ্লোকে আর একটি আনুসঙ্গিক ঐতিহাসিক ঘটনা বিবৃত হইয়াছে। —তিনি যুদ্ধে মহীপালের বধকর্ত্তা রাজ্যের প্রচুর অংশ (বরেন্দ্রী) "গ্রহণ"কারী শত্রুর "সৌষ্ঠব" বা শারীবিক স্থখ নাশ করেন। ১।৩১ হইতে সমগ্র ২য় পরিচ্ছেদে পূর্ব্বোক্ত সংক্ষিপ্ত ঘটনাই বিশদরূপে বর্ণিত হইয়াছে।

পিতার মৃত্যুর পর জ্যেষ্ঠ ভ্রাতা মহীপাল রাজ্যাধিকার লাভ করেন। ইঁহার ভ্রাতুষ্পুত্রের আশ্রিত রাজকবি ভ্রাতার প্রতি ইঁহার আচরণ প্রসঙ্গে বলিয়াছেন,—ইনি দুর্নীতিপরায়ণ অনীতিক আচরণকারী সত্য ও ন্যায়ের মর্য্যাদালঙ্ঘনকারী রাজা ছিলেন। বিচক্ষণ মন্ত্রিবর্গকে উপেক্ষা করিয়া

খল ব্যক্তিগণের পরামর্শানুসারে কার্য্য করিতেন। এবং ইঁহাদেরই অতি-শয়োক্তিতে বিশ্বাস করিয়া ভ্রাতা শূরপাল সহ রামপালকে অন্যায়রূপে কারারুদ্ধ করিয়া হত্যা করিতে সঙ্কল্প করেন। এইরূপ নরপতির পক্ষে সামন্তচক্র বা প্রজামণ্ডলীর সহিত সদ্ব্যবহার করা সম্ভবপর নহে। ফলে অনন্ত সামন্তচক্র বিদ্রোহী হয়। মহীপাল শৌর্য্যশালী অল্প সংখ্যক সৈন্য সহ বিদ্রোহ দমন করিতে গিয়া পরাজিত ও নিহত হন। (ঘ)

যুদ্ধের সময় রামপাল শূরপাল কারাগারে আবদ্ধ ছিলেন। যুদ্ধের পরে দেখা যায় রাজ্যপালাদি তিনপুত্র সহ রামপাল রাষ্ট্রকূট রাজ্যে মাতুলালয়ে রহিয়াছেন। শূরপালও এই সময় বিহারে (রাষ্ট্রকূট রাজ্যে?) রাজোপাধি গ্রহণ করেন। (ঙ) কিরূপে যে তাঁহারা পিতৃভূমি হইতে

(ঘ) এই ঘটনাটি সম্পর্কে শাস্ত্রী মহাশয় তাঁহার মুদ্রিত রামচরিতের ভূমিকায় লিখিয়াছেন—"The Kaivartas were a very powerful and warlike people in Nothern Bengal. Dibyoka was their chief. He had a brother named Rudoka. Bhima, the son of Rudoka, taking advantage of the popular discontent, led his Kaivarta subjects to rebellion. Mahipala hastily collected a large but ill-disciplined force and advanced to meet the enemy. His force was routed. The soldiers fled in disorder and he was defeated and slain." Page 13. ইহার মধ্যে বহু কাল্পনিক কথা আছে যাহা রামচরিত বা অন্য কোন ঐতিহাসিক নিদর্শন সমর্থন করে না।

(ঙ) Journal A. S. B. Vol. IV p. 108

প্রস্থান করেন কাব্যে তাহা বর্ণিত হয় নাই। (চ) এই পলায়নের কারণ সম্পর্কে কবির নিস্তব্ধতা হইতে প্রতীয়মান হয় রামপাল যুদ্ধের বিশৃঙ্খলার সুযোগে বহু ধনরত্নসহ মাতুলালয়ে পলায়ন করেন।

মহীপাল নিহত, শূরপাল ও রামপাল পলাতক, এইরূপ দুঃসময়ে দিব্য "অবশ্য কর্ত্তব্য"বোধে "বরেন্দ্রী" "গ্রহণ" করেন।

টীকায় দিব্যকে ভীতা বরেন্দ্রীর রক্ষক বলা হইয়াছে (১।৩৯)। তাঁহার পরিচয়স্থলে লিখিত হইয়াছে তিনি রাজলক্ষ্মীর অংশভাগী অতিশয় উন্নত পদে আরূঢ় রাজপুরুষ ছিলেন (১।৩৮)। অবশ্য দিব্যবংশীয়গণ যখন শত্রুপক্ষের নিকট সম্পূর্ণরূপে পরাজিত তখন তাঁহাদের নিকট হইতে দিব্য-সম্বন্ধে ইহার অধিক পরিচয় লাভ করিবার আশা করা যায় না।

যাহা হউক মহীপাল সামন্তগণের সহিত যুদ্ধে পরাজিত ও নিহত হন (১।৩১) এবং মহীপালের বধকর্ত্তাই বরেন্দ্রী গ্রহণ করেন (১।২৯)। যেরূপে দিব্য বরেন্দ্রী গ্রহণ করিলেন তাহা হইতে মনে হয় যে মহীপালের অত্যাচার-ক্ষুব্ধ সামন্তচক্রের পুরোভাগে থাকিয়া দিব্য মহীপালকে যুদ্ধে পরাভূত ও নিহত করেন এবং শূরপাল ও রামপালকে পলাতক দেখিয়া সামন্তগণের সম্মতিক্রমে বরেন্দ্রীর রক্ষণভার নিজস্কন্ধে তুলিয়া লন। (ছ)

---

(চ) মুদ্রিত রামচরিতের ভূমিকায় শাস্ত্রী মহাশয় লিখিয়াছেন, "They were rescued by their friends" স্বর্গীয় রাখাল দাস বন্দ্যোপাধ্যায় কৃত Palas of Bengal (Memoirs A. S. B. Vol. V No. III) গ্রন্থে লিখিয়াছেন, "After Mahipala's death Ramapala seems to have been set free but driven out of the country." এই সকলের সমর্থনযোগ্য উক্তি রামচরিতে বা অন্য কোথাও নাই।

(ছ) রাখাল বাবু Palas of Bengal গ্রন্থে এই প্রসঙ্গে লিখিয়াছেন—"Dibyoka, a former servant, by cunning took away a part of Rampala's paternal Kingdom Varendri" p. 85. ইহাকে আমরা বিচারসহ উক্তি বলিতে পারি না।

পূর্ব্ববঙ্গের ভোজবর্ম্মার তাম্রশাসন হইতে জানা যায় দিব্যের বীরত্ব-খ্যাতি তৎকালে উপমার বিষয় ছিল। অত্যল্প কালই বরেন্দ্রী দিব্যের রক্ষণাধীন থাকে। পূর্ব্বোদ্ধৃত মনহলি লিপির ১৪শ শ্লোক ও রামচরিতের ১।২৯ শ্লোক একত্র পাঠ করিলে জানা যায় দিব্যের রাজত্বকালে রামপাল একবার পিতৃরাজ্য উদ্ধারে সচেষ্ট হইয়া ব্যর্থকাম হন। দিনাজপুর জেলার দিবর-দীঘি নামক একটি জলাশয় ও তন্মধ্যস্থ শিলাস্তম্ভ আজিও তাঁহার স্মৃতি রক্ষা করিতেছে।

তাঁহার পরে তাঁহার ভ্রাতুস্পুত্র ভীম বরেন্দ্রীর রক্ষক নিযুক্ত হন। দুঃস্থা বরেন্দ্রীর সম্যক্ রক্ষণোপযোগী ভীমের সদ্গুণাবলী ১।৩৯ শ্লোকে বর্ণিত হইয়াছে। (জ)

বরেন্দ্রের ন্যায় মগধও পালরাজগণের হস্তচ্যুত হয়। পীঠিপতি দেব-রক্ষিত মগধে স্বাধীনতা অবলম্বন করেন। রামপালের মাতুল মহন দেব-রক্ষিতকে পরাভূত করিয়া মগধের উদ্ধার সাধন ও তাঁহার হস্তে স্বীয় কন্যা শঙ্কর দেবীকে সমর্পণ করেন। মহনের পরামর্শ অনুসারে সপুত্রক রামপাল নানা রাজ্যে পরিভ্রমণ পূর্ব্বক ভূমি ও বিপুল অর্থ দানে বরেন্দ্রীর বাহিরের রাজন্যমণ্ডলীকে বশীভূত করিয়া পিতৃরাজ্য উদ্ধার করিতে অগ্রসর হন। এই ক্ষেত্রে শূরপালের উল্লেখ নাই দেখিয়া মনে হয় তিনি তৎপূর্ব্বেই মৃত্যুমুখে পতিত হইয়াছিলেন। রামপালের সম্মিলিত সৈন্য বরেন্দ্রীতে প্রবেশ করিবার পূর্ব্বে মহনের ভ্রাতুস্পুত্র মহাপ্রতিহার শিবরাজ একবার বরেন্দ্রী প্রদেশে সসৈন্যে আগমন করেন। তিনি দেবতা ও ব্রাহ্মণের সম্পত্তির কোন অনিষ্ট হইবে না এইরূপ আশ্বাস দিয়া নিরীহ

(জ)। ইহা প্রমাণরূপে উদ্ধৃত করিয়া Palas of Bengal গ্রন্থে বলা হইয়াছে—ভীম রাজা হইয়া 'began to harass the people' p. 85.

প্রজার উপর অত্যন্ত নিষ্ঠুরাচরণ করতঃ প্রতিগমনপূর্ব্বক ( ঝ ) রামপালের নিকটে সমুদয় বিবৃত করেন। এই আশ্বাস বাণী হইতে মনে হয় বৌদ্ধ রাজা মহীপাল কর্ত্তৃক বর্ণাশ্রমী হিন্দুর উপর কিছু অন্যায় ব্যবহার সঙ্ঘটিত হইয়াছিল বলিয়া ইহা তাহার সংশোধন চেষ্টা।

যে সমুদায় নরপতি রামপালের সহায়তা করিতে প্রস্তুত হন তাঁহাদের মধ্যে প্রধান ১৪ জনের নাম লিখিত আছে। ১। মগধাধিপতি ভীমযশ, ২। কোটাটবীপতি বীরগুণ, ৩। দণ্ডভুক্তিপতি জয়সিংহ, ৪। দেবগ্রামপতি বিক্রম, ৫। অপারমন্দারপতি লক্ষ্মীশূর, ৬। কুজবটীরাজ শূরপাল, ৭। তৈলকম্পপতি রুদ্রশিখর, ৮। উচ্ছালপতি ময়গল সিংহ, ৯। ঢেক্করীয়রাজ প্রতাপসিংহ, ১০। কয়ঙ্গলপতি নরসিংহার্জ্জুন, ১১। সঙ্কটগ্রামপতি চণ্ডার্জ্জুন, ১২। নিদ্রাবলীরাজ বিজয়, ১৩। কৌশাম্বীরাজ দ্বোরপবর্দ্ধন, ১৪। পদুবন্বাপতি সোম। সহায়ক নৃপতিবৃন্দ ব্যতীত রাষ্ট্রকূটরাজ মহাবীর মথন বা মহন (ঞ), তাঁহার পুত্র মহামাণ্ডলিক (ট) কাহ্নুর ও পূর্ব্বোক্ত শিবরাজ রামপালের সহায়তা করিয়াছিলেন।

---

(ঝ)। Palas of Bengal গ্রন্থে ১।৪৯—৫০ শ্লোক উল্লেখ করিয়া বলা হইয়াছে, "He (Sivaraja) succeeded in driving away Bhima's followers from Varendri proper and then came back to report to Ramapala that his paternal kingdom was free of intruders." p. 85—86. কিন্তু শ্লোক দুইটির এইরূপ কোন অর্থ হয় না।

(ঞ)। ৪।৮ শ্লোকে ইঁহাকে "বৃষজয়ী" বলা হইয়াছে।

(ট)। দ্বাদশ রাজার রাজ্য পরিমাণকে মণ্ডল ও তাহার অধিপতিকে মণ্ডলাধিপতি এবং বহুসামন্তের অধীশ্বরকে মহামাণ্ডলিক বলা হইত।

রাজ্যপালাদিপুত্রগণের কেহ অশ্ব, কেহ গজবাহিনীর এবং স্বয়ং রামপাল সমগ্র বাহিনীর পরিচালন ভার গ্রহণ করেন। এই সম্মিলিত সৈন্য পরপার হইতে নৌকায় গঙ্গার বক্ষ আচ্ছন্ন করিয়া শত্রুর অলক্ষিতে বরেন্দ্রীতে উপস্থিত হয়। (ঠ) এই ঘটনা হইতে স্বর্গীয় অক্ষয়কুমার মৈত্রেয় বলিয়াছেন, "তাঁহাদের ( সহায়ক নৃপতিগণের ) মধ্যে কেহই বরেন্দ্রভূমির লোক হইতে পারেন না। (ড) অপরিমিত অর্থব্যয়ে রামপালের এইরূপ প্রভূত সৈন্য সংগ্রহ ও সতর্কতার সহিত আক্রমণের বিপুল উদ্যোগ দেখিয়া প্রতিযোদ্ধা বরেন্দ্রীরক্ষক ভীমের বলাবল অনুমান করা যায়।

পরস্পর আন্দোলিতচিত্ত ভূমীশ্বর রামভীমের যুদ্ধ, ভীম-সৈন্যের স্বদেশ-প্রাণতা (২।১৭) কাব্যে সুন্দররূপে বর্ণিত হইয়াছে। হস্তিপৃষ্ঠারূঢ় ভীম যুদ্ধক্ষেত্রে বন্দী হন। কবি বলিয়াছেন ইহা বিধিবিড়ম্বনা (২।১৭)। বিজয়ী সৈন্যগণ কর্ত্তৃক তাঁহার রমণীয় শিবির লুণ্ঠিত হয়। বন্দীভূত ভীম পুত্র বিত্তপাল হস্তে রামপাল কর্ত্তৃক সমর্পিত হন। (ঢ)

---

(ঠ)। গঙ্গা উত্তরণ সম্পর্কে শাস্ত্রী মহাশয় রামচরিতের ভূমিকায় লিখিয়াছেন, "The allied army threw a bridge of boats in the Ganges." p. 14. Palas of Bengal গ্রন্থেও ইহা সমর্থিত হইয়াছে। ইঁহারা টীকার 'নৌকামেলক' শব্দটি হইতে বোধ হয় এইরূপ অনুমান করিয়াছেন। শত্রুরক্ষিত তীরভূমি ও খরস্রোতা গঙ্গার বিষয় লক্ষ্য করিলে এই অনুমান সঙ্গতিরহিত বলিয়া মনে হয়। নৌকামেলক শব্দের অর্থ নৌকা সমূহ।

(ড)। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট হলের বক্তৃতা ও ডাঃ রমেশ-চন্দ্র মজুমদার কর্ত্তৃক সঙ্কলিত।

(ঢ) ১।২৩ টীকা হইতে জানা যায় রামপালের রাজ্যপাল প্রমুখ অন্ততঃ তিন জন পুত্র ছিলেন। মনহলি লিপি হইতে জানা যায় কুমার পাল ও মদন পাল নামক তাঁহার দুই পুত্র রাজা হইয়াছিলেন। ৪।১১ শ্লোক পাঠ করিলে বুঝা যায় কুমার পাল রাজ্যপালেরই নামান্তর।

যুদ্ধশেষে রামপাল বরেন্দ্রবাসীকে উৎসব করিতে আদেশ দান করেন, কিন্তু দুশ্চিন্তাগ্রস্ত বরেন্দ্রীবাসী (২।৩৫) ভীমের সুহৃদ্ হরির নেতৃত্বে পুনরায় যুদ্ধক্ষেত্রে সমবেত হয়। (ণ) কাহ্নূর যুদ্ধে হরিকে পরাভূত করেন।

কোনক্রমে শৃঙ্খলমুক্ত হইয়া ভীম পুনরায় বরেন্দ্রের সামন্তগণ সমভি-ব্যাহারে যুদ্ধক্ষেত্রে উপস্থিত হন এবং কাহ্নুরকে বধ করেন। কিন্তু এইবার রামপালের হস্তে তাঁহার মৃত্যু হয়। সরল সতেজ শব্দসম্ভারে গ্রথিত করিয়া সাতটি শ্লোকে হৃদয়বান্ কবি বরেন্দ্রীনায়ক ভীমের একটি অত্যুজ্জ্বল চিত্র আমাদের সম্মুখে উপস্থিত করিয়াছেন। প্রকৃতিপুঞ্জের হৃদয়রাজ্যে দিব্য (ত) ও ভীমের রত্নসিংহাসন প্রতিষ্ঠিত না থাকিলে অরাতিতুলিকায় এরূপ চিত্র অঙ্কিত হইত না। উত্তরবঙ্গের বহু রথ্যা (জাঙ্গাল—high road), দুর্গের ভগ্নাবশেষ, দীঘি ও দেবস্থানের সহিত ভীমের নাম জড়িত রহিয়াছে।

১।১৭ শ্লোকে এবং কমৌলি লিপিতে পালরাজগণকে ক্ষত্রিয় বলা হইয়াছে; কিন্তু তাঁহারা স্ব স্ব তাম্রশাসনে জাতিসম্পর্কে নীরব। তাঁহারা

স্তুতরাং বিত্তপাল হয়ত রামপালের তৃতীয় পুত্র। স্বর্গীয় অক্ষয়কুমার মৈত্রেয়ের অনুমান বিত্তপাল এই সময়ে বোধ হয় মগধাদি কোন প্রদেশের শাসনকর্ত্তা ছিলেন।

(ণ) যে শ্লোকে (২।৩৮) ইহা বর্ণিত হইয়াছে, Palas of Bengal গ্রন্থে তাহাই উল্লেখ করিয়া বলা হইয়াছে—In another verse Rampala is said to have taken into employ the soldiers of Bhima. p. 91.

(ত) ১ম বার্ষিক দিব্য-স্মৃতি উৎসবে রায় বাহাদুর শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ বলিয়াছেন—ভীম অবশ্য দিব্যের শিষ্য ছিলেন। স্তুতরাং শিষ্যের আচরণ হইতে আমরা গুরুর আচরণও অনুমান করিতে পারি।

বৌদ্ধধর্ম্মাবলম্বী হইলেও পূর্ব্ব হইতেই বর্ণধর্ম্মে বিশ্বাস করিতেন। (থ) রামচরিতের তৃতীয় পরিচ্ছেদ ও শাস্ত্রী মহাশয় কর্ত্তৃক নেপাল হইতে আনীত "আদি কর্ম্মবিধি" হইতে জানা যায় দশম ও একাদশ শতাব্দীতে পালরাজগণ বর্ণাশ্রমী হিন্দুর ন্যায় ব্রাহ্মণাদির প্রতি শ্রদ্ধা এবং মৎস্যঘাতী কৈবর্ত্ত প্রমুখ নিম্নশ্রেণীর হিন্দুর প্রতি ঘৃণার ভাব পোষণ করিতেন। এইরূপ ক্রমবর্দ্ধনশীল বর্ণধর্ম্মে বিশ্বাস হেতু কুমারপাল ও মদনপালের সময় তাঁহাদের আশ্রিতগণ দ্বারা এই অভিজাত ক্ষত্রিয়ত্বের দাবী উপস্থিত হয়। ডক্টর কে, পি, জয়শোয়াল সম্পাদিত একাদশ শতাব্দীতে লিখিত মঞ্জুশ্রীমূল-কল্প পুস্তকের ৮৮৩ শ্লোকে পাল সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা গোপালকে দাস জাতীয় বলা হইয়াছে।

ততঃ পরেণ ভূপালা গোপালা দাসজীবিনঃ।
ভবিষ্যন্তি ন সন্দেহো দ্বিজাতিকৃপণাজনাঃ॥

যাহা হউক ইহা দ্বারা বুঝা যায় যে পালরাজগণ ক্ষত্রিয় নহেন।

রামচরিতের টীকায় দিব্যকে কৈবর্ত্ত-জাতীয় বলা হইয়াছে। যে সময়ে পালসাম্রাজ্যে আভিজাত্য স্পর্দ্ধিত হইতেছিল, দিব্য মৎস্যঘাতী কৈবর্ত্ত বা ধীবর জাতীয় হইলে তৎকালে সাম্রাজ্যের সর্ব্বোত্তম পদবীতে আরোহণ করিতে বা উত্তরকালে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র ও বৌদ্ধ নরপতিগণ কর্ত্তৃক বারেন্দ্রীরক্ষক নিযুক্ত হইতে পারিতেন না। বঙ্গীয় সাহিত্য পরিষদ্ হইতে অধ্যাপক শ্রীযুক্ত বসন্ত কুমার চট্টোপাধ্যায় সম্পাদিত ময়ূরভট্টের "ধর্ম্ম মঙ্গল" গ্রন্থ প্রকাশিত হইয়াছে। উহাতে একাদশ শতাব্দীর বাংলার জাতি সমূহের একটী তালিকা দৃষ্ট হয়। উক্ত তালিকায় কৈবর্ত্ত ও ধীবর পৃথক্ পৃথক্ লিখিত আছে। দিব্য একাদশ শতাব্দীর লোক, সুতরাং

(থ) দেবপালের মুঙ্গের শাসন—৫ম শ্লোক, বিগ্রহপালের আমগাছি লিপির ১৩শ শ্লোক।

দিব্যকে কৈবর্ত্ত বলায় তাঁহাকে ধীবর হইতে পৃথক্ করা হইয়াছে। অতীত ও বর্ত্তমানের পারিপার্শ্বিক অবস্থা পর্য্যালোচনা করিয়া ও Mr. Vincent Smith, স্যার যদুনাথ সরকার প্রমুখ ঐতিহাসিকবৃন্দকে সমর্থন করিয়া নিঃসন্দিগ্ধ ভাবে বলা যায় দিব্য মাহিষ্যাপরনামা কৈবর্ত্ত ছিলেন।

শত্রুমুক্ত রামপাল এখন যে বরেন্দ্র ভূমির অধিকারী হইলেন কবি তৃতীয় পরিচ্ছেদে অতুলনীয় বাক্যবিন্যাসে তাহার বর্ণনা করিতে গিয়া বলিয়াছেন—হেত্বাশ্বর, ক্ষেমেশ্বর, লোকেশ্বর প্রভৃতি দেবমূর্ত্তি দ্বারা পবিত্রীকৃত, অবিরত শাস্ত্রপাঠমন্দ্রিত জাগদ্দল মহাবিহার, স্কন্দনগর শোনিতপুর প্রভৃতি তীর্থভূষিত, গঙ্গা করতোয়া অপূনর্ভবাবিধৌত "অরবিন্দেন্দীবরময় সলিল সুরভি শীতল" এই পুণ্যভূমি সাঙ্গবেদে বিচক্ষণ ভগবদ্ভক্ত বিপ্রবর ও সজ্জন অধিবাসীতে পরিপূর্ণ। রাজ্যে সুপ্রতিষ্ঠিত হইবার জন্য প্রথমেই রামপাল প্রজাগণের রাজস্ব হ্রাস করেন (৩।২৭)। ৩।৪৪ শ্লোকের সহিত "বেলাব শাসন" পাঠ করিলে মনে হয় ভোজবর্ম্মা রামপালের অধীনতা স্বীকার করিয়াছিলেন। পরবর্ত্তীকালে দেখা যায় উৎকলের "ভবভূষণ সন্ততি" (গঙ্গা বা চন্দ্র বংশীয়) কোন রাজা তাঁহার বশ্যতা স্বীকার করেন। এবং তিনি কলিঙ্গ হইতে সমুদয় দেশ নিশাচর (দস্যু ?) মুক্ত করিয়াছিলেন। পরবর্ত্তী দুইটী শ্লোকে তাঁহার কামরূপ রাজ্য জয় লিখিত হইয়াছে। ৩।২৮-৪০ শ্লোকে রামাবতী প্রতিষ্ঠা ও তাহার বর্ণন, ৪১-৪৩ শ্লোকে নগরী মধ্যে "সাক্ষাৎ অম্বুধি সদৃশ দীর্ঘিকা" খনন ও শিবালয় প্রতিষ্ঠা আলোচিত হইয়াছে। ৪৮ শ্লোকে কবি বলিয়াছেন রামপাল এইরূপ বরেন্দ্রী করতলগত করিয়া অলকা সদৃশ শোভা সমৃদ্ধ ও অপরাজেয় ( অযোধ্যাং ) রামাবতী নগরে গমন করেন।

নানা বিদ্রোহীর সহিত আজীবন যুদ্ধ করিয়া রামপাল পুত্র রাজ্যপালের

( কুমারপাল ) হস্তে রাজ্যভার সমর্পণ করতঃ বার্দ্ধ্যকোচিত অবসর গ্রহণ করেন। কুমারপাল পুনরায় বিদ্রোহী কামরূপরাজকে পরাভূত করেন। অল্পদিন পরে মহনের মৃত্যুসংবাদে রামপাল আত্মহত্যা করেন (৪।১০)। কুমারপালও অত্যল্পকাল পরে মৃত্যুমুখে পতিত হন। তৎপরে তৎপুত্র গোপাল অল্পদিন রাজত্ব করিবার পর কালগ্রাসে পতিত হন। তখন রামপালের কনিষ্ঠ পুত্র মদনপাল সিংহাসন লাভ করেন। ৪।১৬-২১ শ্লোকে তাঁহার অভিষেক বর্ণিত হইয়াছে। কবি বিষ্ণুর সহিত তাঁহার সমকক্ষতা বর্ণন করিয়া বলিয়াছেন 'চিরায় রাজ্যং রাজা কুরুতাং।' কিন্তু আমরা দেখিতে পাই মহীপাল ও রামপালের কৃতকর্ম্মের ফলে গৌড়ের প্রজাশক্তি চূর্ণ বিচূর্ণ হইয়াছিল বলিয়া ইহার অনতিকাল পরে মদন বিজয় সেন কর্ত্তৃক সিংহাসনচ্যুত হইয়াছেন।

শ্রীঅযোধ্যানাথ বিদ্যাবিনোদ।

# রামচরিতম্

## প্রথমপরিচ্ছেদঃ

শ্রীঘনায় নমঃ সদা

শ্রীঃ শ্রয়তি যস্য কণ্ঠং কৃষ্ণং তং বিভ্রতং ভুজেনাগং।
দধতং কং দাম জটালম্বং শশিখণ্ডমণ্ডনং বন্দে ॥ ১ ॥

শ্রীঘনায় নমঃ

শ্রীরিত্যাদি। তং শশিখণ্ডমণ্ডনং মহেশ্বরং বন্দে। যস্য কণ্ঠং কৃষ্ণং শ্যামং শীর্ণশবলজ্বালয়েত্যর্থঃ। শ্রীঃ শোভা শ্রয়তি। ভুজেন' অগং শেষং বিভ্রতং, কং দাম কপাল মালাং জটালম্বি দধতং। একপক্ষঃ ॥

পুণ্ডরীকাক্ষপক্ষে তু তং কৃষ্ণং বাসুদেবং বন্দে। যস্য কণ্ঠং শ্রীর্লক্ষ্মীঃ শ্রয়তি কণ্ঠালিঙ্গনং করোতীতি যাবৎ। ভুজেন বাহুনা অগং পর্ব্বতং গোবর্দ্ধনাখ্যং বিভ্রতং কং শিরঃ দাম জটালং দাম্না বালরজ্বা জটালং দধতং বংশো বাদ্যবেণুঃ শিখণ্ডো ময়ূরপিচ্ছং তৌ মণ্ডনে যস্য ইত্যপরঃ পক্ষঃ ॥ ১ ॥

[ শ্রীবুদ্ধকে নমস্কার।

শশিখণ্ডমণ্ডিত নীলকণ্ঠ শোভাময় শেষনাগবিভূষিতভুজ কপালমাল জটাবলম্বী মহেশ্বরকে বন্দনা করি।

কণ্ঠালিঙ্গলক্ষ্মী গোবর্দ্ধনধৃত বাহু, বালরজ্জুনিবদ্ধজটাজালসমন্বিতশির বাদ্যবেণু ও ময়ূরপুচ্ছ শোভিত বাসুদেবকে বন্দনা করি। ]

কংসহরঃ কম্বলিদমনপাদঃ স হিমাবিভূ রচয়তাদ্বঃ।
যেন প্রাক্সুরসেনা বিষমাশূগদাহতোপকৃতা ॥ ২ ॥

কংস ইত্যাদি। স হরঃ মহেশ্বরঃ। কং সুখং বো রচয়তাৎ। কম্বলী সাস্নাবান্ বলীবর্দ্দঃ। বাহনত্বাৎ তস্য দমনং পদমঙ্ঘ্রির্যস্য। অবিঃ পর্ব্বতঃ। অবির্মেঘে রবাবদ্রাবিত্যজয়ঃ। হিমাবির্হিমগিরিস্তস্মাদ্ভূতেতি হিমাবিভূ-র্গৌরী তয়া সহ বর্ত্তত ইতি স হিমাবিভূঃ সগৌরীকঃ। বিষমাশূগঃ কামদেবঃ তস্য দাহাৎ ভস্মীকরণাৎ। সুরসেনা দেবচমূঃ। যেন প্রাক্ প্রথমমপকৃতা পশ্চাদুপকৃতৈবেতি প্রাক্পদাভিপ্রায়ঃ ॥

অন্যত্র স কংসহরো বাসুদেবঃ কং সুখং রচয়তাৎ বলিরসুরঃ স হি ত্রিবিক্রমরূপেণ হরিণা পদাক্রান্ত্যা দান্তঃ। হি হেতৌ মাবিভুঃ লক্ষ্মীপতিঃ। প্রাক্সুরাঃ পূর্ব্বদেবাঃ অসুরাঃ। তেষাং সেনা চমূঃ। বিষমা ক্রূরা। আশু শীঘ্রং যেন গদাহতা সতী উপকৃতা, "হতা হি হরিণা দৈত্যাঃ প্রাপ্নুবন্তি পরাং গতিং" ॥ ২ ॥

[ বলীবর্দ্দদমনপাদ, মেঘে সূর্য্যে অদ্রব অজেয় হিমালয় হইতে উদ্ভূত গৌরীসহ বিরাজিত মহেশ্বর আপনাদের শুভবিধান করুন।—যিনি প্রথমে কামদেবকে ভস্মীভূত করিয়া অকল্যাণ সাধন করতঃ সুরসেনা কার্ত্তিকেয়ের জন্মদানে পশ্চাৎ উপকার করিয়াছিলেন।

বলী নামক অসুরকে যিনি ত্রিপাদে দমন করিয়া লক্ষ্মীপতি হইয়াছেন, ক্রূর অসুর সৈন্যগণকে যিনি শীঘ্র গদাপ্রহারে বিনাশ করিয়া তাহাদের পরমা গতি লাভের উপায় বিধানে উপকার করিয়াছেন, সেই বাসুদেব আপনাদের সুখ বিধান করুন। ]

শ্রিয়মুন্মুদ্রিতলক্ষ্মীযুগলং কমলানামিনঃ স বস্তনুতাং।
কৃষ্ণালোকাহরণং মহাক্ষয়ে যং বিধুর্বিশতি ॥ ৩ ॥

শ্রিয়মিত্যাদি। ইনঃ সূর্য্যঃ শ্রিয়ং বঃ তনুতাং কমলানামরবিন্দানাং বিকাশিতত্বাৎ উন্মুদ্রিতলক্ষ্মীকঃ। উন্মুদ্রিতা প্রকাশিতা লক্ষ্মীঃ কমলালয়া বা যেন মহাক্ষয়ে মহতী ক্ষীণত্বে সতি আলোকাহরণং কৃত্বা, উদ্দ্যোতমাহৃত্য যং সূর্য্যং বিধুশ্চন্দ্রোবিশতি। কৃষ্ণপক্ষে হি ক্রমেণ ক্ষয়াতিশয়মাসাদয়ন্ ইন্দুরুদ্দ্যোতরহিতো দর্শদিবসে সূর্য্যমণ্ডলমবলম্বতে।

সমুদ্রপক্ষে—কমলানামিনঃ পতিঃ সমুদ্রঃ শ্রিয়ং বঃ তনুতাং ইত এব লক্ষ্মী-প্রাদুর্ভাবাৎ উন্মুদ্রিত লক্ষ্মীকঃ। মহাক্ষয়ে মহাপ্রলয়ে লোকাহরণং কৃত্বা লোকান্ কুক্ষৌ নিক্ষিপ্য যং সমুদ্রং বিধুর্বাসুদেবো বিশতি ॥ ৩ ॥

[ যে সূর্য্য পদ্মসমূহকে বিকশিত করিয়া লক্ষ্মীকে প্রকাশ করেন এবং চন্দ্র কৃষ্ণপক্ষে ক্রমশঃ আলোকাভাবে ক্ষীণ হইয়া অমাবস্যা দিবসে যে সূর্য্যে যাইয়া প্রবেশ করেন সেই সূর্য্য আপনাদের ঐশ্বর্য্য বিস্তার করুন।

যে জলপতি সমুদ্র হইতে লক্ষ্মী প্রকাশিত হইয়াছিলেন, প্রলয় সময়ে বাসুদেব সমগ্র লোক উদরসাৎ করিয়া যে সমুদ্রে প্রবেশ করেন, সেই সমুদ্র আপনাদিগের ঐশ্বর্য্য বর্দ্ধিত করুন। ]

তৎকুলদীপোনৃপতিরভূৎ ধর্ম্মধামবানিবেক্ষ্বাকুঃ।
যস্যাব্ধিং তীর্ণা গ্রাবণৌ ররাজাপি কীর্ত্তিরবদাতা ॥ ৪ ॥

তৎকুলদীপ ইত্যাদি। সূর্য্যকুলপ্রদীপ ইক্ষ্বাকুর্নামনৃপতিরভূৎ। ধাম-বানিব ধর্ম্মঃ, যস্য কীর্ত্তিরব্ধিং তীর্ণা সমুদ্রপারংগতা। অগ্রা উৎকৃষ্টা। অবনৌ ররাজাপি পৃথিব্যামপি ররাজ। অবদাতা শুভ্রা ॥

অন্যত্র সমুদ্রকুলদীপোধর্ম্মঃ ধর্ম্মনামা ধর্ম্মপাল ইতি যাবৎ। নৃপতিরভূৎ। একদেশেন সমুদায়ঃ, যথা ভীমো ভীমসেন ইতি। ধামবান্ তেজস্বী ইব যথা ইক্ষ্বাকুঃ কটুতুম্বী উৎপ্লবতে, তথা যস্য গ্রাবনৌঃ শিলানৌকা, অব্ধিং তীর্ণা সমুদ্রপ্রাসাদাদন্তরীক্ষমিব তীর্ণবতী ররাজ, অপি শব্দাৎ কীর্ত্তিরপি সমুদ্রং তীর্ণা ররাজ ॥ ৪ ॥

[ সেই সূর্য্যবংশে দীপ স্বরূপ ইক্ষ্বাকু নামে রাজা ছিলেন। তিনি মূর্ত্তিমান্ ধর্ম্ম ছিলেন। তাঁহার শুভ্রা উৎকৃষ্টা কীর্ত্তি সমুদ্র পার হইয়া সমগ্র পৃথিবীতে শোভা পাইয়াছিল।

সেই সমুদ্রবংশে সমগ্রদেশে ভীমসেনের ন্যায় পরাক্রান্ত ইক্ষ্বাকুবৎ তেজস্বী ধর্ম্মপাল নামক রাজা ছিলেন। তিক্ত অলাবু যেমন জলে ভাসে সেইরূপ তাঁহার শিলানৌকা নামক অর্ণবযান সমূহ সমুদ্রতীরস্থ প্রাসাদ হইতে দিক্‌চক্রবাল লঙ্ঘন করিয়া সমুদ্রপার হইয়া শোভা পাইত ও তাঁহার কীর্ত্তিরব ও সমুদ্র উত্তীর্ণ হইয়া যাইত। ]

যেন মহীধরসারেণোর্ব্বী পালান্বয়াবতংসেন।
লক্ষ্মীপতিনাম্বুনিধেরূহে ভূদাররূপেণ ॥ ৫ ॥

যেনেত্যাদি। যেন ইক্ষ্বাকুনা মহী পৃথ্বী আঅম্বুনিধেঃ আসমুদ্রং উহে ঊঢ়া, ধরঃ পর্ব্বতঃ, ধরসার ইব সারোযস্য যদ্বা ঈধরসারঃ লক্ষ্মীধরসারঃ। উর্ব্বীপালানাং নৃপানাং অন্বয়স্য অবতংসেন ভূষণেন অতএব লক্ষ্মীপতিনা শ্রিয়ঃ পত্যা ভূঃ পৃথ্বী দারস্বরূপা প্রশস্তদারা বা যস্য। অতএব উহে ঊঢ়া ॥

অন্যত্র যেন ধর্ম্মেণ পালান্বয়াবতংসেনেতি বিশেষণং ততশ্চ পালপদ্ধতিনা ধর্ম্মপালেনেত্যর্থঃ। উর্ব্বী পৃথ্বীউহে মহীধরসারেণ মহীধরঃ পর্ব্বতঃ আদি-বরাহো বা শেষং পূর্ব্ববৎ। অপিচ লক্ষ্মীপতিনেতিপদেন বাসুদেবাভি-ধায়িনা শ্লেষোপমালঙ্কারোমাকারয়তি। ইবার্থো গম্যঃ যথা সিংহো মানবকঃ। যথা হরিণা ভূদাররূপেণ বরাহরূপেণ অম্বুনিধেঃ সকাশাৎ মহী ঊঢ়া। ধরসারেণ ধরস্যেব সারো যস্য। ধরং বা গোবর্দ্ধনং সারয়তি অপসারয়তি। উর্ব্বীপালান্বয়স্য সৌরস্য রামরূপেণ সৌম্যস্য কৃষ্ণরূপেণ অবতংসতাং গতেন ॥ ৫ ॥

[ নাগাধিরাজ ও লক্ষ্মীপতি বাসুদেব তুল্য শ্রেষ্ঠ নৃপকুলভূষণ সৌভাগ্য-শালী ইক্ষ্বাকু আসমুদ্র পৃথ্বীর অধিপতি ছিলেন। বসুন্ধরাই তাঁহার প্রশস্ততমা পত্নী ছিলেন।

অম্বুনিধি হইতে পৃথ্বী উদ্ধারকারী আদিবরাহরূপী লক্ষ্মীপতি, গোবর্দ্ধন অপসারণকারী শ্রীকৃষ্ণ বা মহীধরতুল্য পালবংশাবতংস ধর্ম্মপাল পৃথিবীর উদ্ধার সাধন করিয়াছিলেন। সূর্য্যবংশীয় রামচন্দ্র ও চন্দ্রবংশীয় শ্রীকৃষ্ণের ন্যায় তিনি নিজবংশের ভূষণস্বরূপ ছিলেন। ]

বংশে তস্য বভূবুর্ভর্ত্তুর্ভুবনস্য ভূপতয়ঃ।
কীর্ত্তিসুরসিন্ধুধবলোল্লঙ্ঘিতজলধিস্খালিতত্রিভুবনাঃ ॥ ৬ ॥

বংশ ইত্যাদি। উভয়ত্রাপি সমং সুগমঞ্চ একত্র কীর্ত্তিশ্চ সুরসিন্ধুশ্চেতি দ্বন্দ্বগর্ভতা ভগীরথেন সুরসিন্ধুরবতারণাৎ। অপরত্র কীর্ত্তিঃ সুরসিন্ধুরিবেতি গর্ত্তঃ। সাধর্ম্ম্যন্তু ধবলিম জলধি লঙ্ঘন ত্রিভুবন ক্ষালনলক্ষণমিতি বিশেষঃ ॥ ৬ ॥

[ সেই ভুবনপতি ইক্ষ্বাকু পক্ষান্তরে ধর্ম্মপালের বংশে বহু রাজা জন্মগ্রহণ করিয়াছিলেন। ভগীরথ কর্ত্তৃক সুরসিন্ধু গঙ্গার অবতারণ ইক্ষ্বাকুবংশের কীর্ত্তি। পালবংশের গঙ্গাগর্ভতুল্য মহতী কীর্ত্তি। ত্রিভুবনপাবন এই শুভ্রা কীর্ত্তি জলধিলঙ্ঘন করিয়াছিল। ]

যে বসুধাং গোত্রভিদং ঈশাহীনমুত্তোলয়িতারঃ।
দধুরধরয়ন্তঃ স্বরূপচিতদোষমবিভরূস্ত্রিদিবম্ ॥ ৭ ॥

যে বস্বিত্যাদি। যে ভূপা ঈশস্য প্রভোরলঙ্কারভূতং অহীনং সজ্জনমুত্তোলয়িতারঃ উন্নতিং নেতারঃ ইতি যুক্তকারিণঃ। তথা গোত্রভিদং কুলাঘাতিনং স্বরূপচিত দোষং স্বরূপেণ সঞ্চিতা দোষা যেন তমধরয়ন্তঃ অধঃ

কুর্ব্বন্ত ইত্যপি যুক্তকারিণঃ। বসুধাং দধুঃ, অধ্বর বিধিনা চ ত্রিদিবং বিভরাম্বভূবুঃ, উৎক্রান্তৌ বা তথা কুর্য্যুঃ শব্দচ্ছলমিলিতমপরার্থমর্থান্তরমপি করতলমবতারয়ন্তঃ কবন্তে সন্তঃ॥ তদয়মর্থঃ। মহেশ্বরভূষণশেষং চেৎ উপরিকৃতবন্তঃ অতো ধারকমপরমপশ্যন্তঃ স্বয়মেব ধরিত্রীধুরাং দধুঃ। তথা ইন্দ্রং স্বরূণা বজ্রেণ উপচিতবাহুঞ্চেদধরিতবন্তঃ অতঃ স্বয়ং স্বর্গং বিভ্রতিস্ম। অপিচ নাকাধিপতিং অধোভুবনাধিপতিং মর্ত্ত্যং মর্ত্ত্যাধিপতিমাত্মানং নাকাধিপতিমনুবিদধানাস্ত্রিভুবনব্যবস্থিতিমিতি ঘটয়ত ॥ ৭ ॥

[ সেই সকল ভূপতি নৃপভূষণ সজ্জন ব্যক্তিগণের উন্নতি সাধন করিয়াছিলেন, কুলনাশক আত্মকৃতদোষসকল নিম্নগামী বা সংযত করিয়াছিলেন, বসুধা ধারণ করিয়াছিলেন, যজ্ঞের দ্বারা ত্রিদিব পরিপুষ্ট করিয়াছিলেন; যজ্ঞকালীন শব্দোচ্ছ্বাস ত্রিদিব অতিক্রম করিয়া যাইত। সাধুগণ বলিয়া থাকেন এইরূপে ত্রিদিব ( তাঁহাদের ) করতলগত হইয়াছিল।

মহেশ্বর ভূষণ শেষনাগকে উপরে স্থাপন করতঃ অন্যধারক কাহাকেও না দেখিতে পাইয়া নিজেরাই ধরিত্রীধুরা ধারণ করিয়াছিলেন। তাঁহারা বজ্রসমৃদ্ধবাহু ইন্দ্রকে ধরিয়া রাখিয়া স্বর্গে বিচরণ করিয়াছিলেন। এমন কি নিজেদিগকে স্বর্গাধিপ করিয়া স্বর্গ মর্ত্ত্য পাতাল এই ত্রিভুবনের ব্যবস্থা করিয়াছিলেন। ]

হরিণোপাসিতধামা বিগ্রহপালঃ কিলাভবদ্রাজা।
নতভূভৃৎপংক্তিরথো গোত্র রত্নাকরেঽমুষ্মিন্ ॥ ৮ ॥

হরিণেত্যাদি। অমুষ্মিন্ গোত্রে কুলে রত্নাকরে পুরুষরত্নানাং আকরে পংক্তিরথো দশরথো নাম রাজাভূৎ। হরিণোপাসিতধামা বাসুদেবেন রামরূপেণ উপাসিত মাশ্রিতং ধাম গৃহং যস্য অতত্রব বিগ্রহপালঃ অস্য বাসুদেবস্য বিগ্রহং মূর্ত্তিং রামং পালিতবান্ যদ্বা বিগ্রহপালঃ বিগ্রহং

সংগ্রামং পালয়তি গচ্ছতি সংগ্রামগতঃ সন্ হরিণা ইন্দ্রেণ উপাসিতধামা উপাসিতমর্চ্চিতং ধাম শৌর্য্যং যস্য। তেন হি দশরথেন্ দেবকার্য্যানুরোধেন সঙ্গরাঙ্গনপ্রণয়িনা দুর্জ্জয় দনু তনু তনুজান্ নির্জ্জিত্য বিডোজা স্বভুজ শৌর্য্য শৌটীর্যেন অগ্রাচার্য্যঃ কৃত। অথবা বিগ্রহান্ ত্যক্তায়ুধগর্ব্বান্ পালয়তি অতএব নতভূভৃৎ নতাঃ প্রণতাঃ ভূভৃতো রাজানো যস্মৈ যং বা॥

অন্যত্র অথানন্তরং বিগ্রহপালোরাজাভবৎ হরিণা সিংহেন স্বধামতোঽপ্যধিকতয়া উপাসিতমভ্যাহিতং স্বীকৃতং ধাম বিক্রমো যস্য সিংহতোঽপি মহাবিক্রম ইত্যর্থঃ। নতভূভৃৎপংক্তিঃ প্রণতরাজরাজিঃ শেষং পূর্ব্ববৎ॥ রাজেতি চন্দ্রাভিধায়িপদেন শ্লেষোপমা। যথা চন্দ্রোগোত্রে গাং পানীয়ং ত্রায়ত ইতি অপাং পত্যৌ রত্নাকরেঽভূৎ হরিণেন মৃগেন অঙ্করূপেণ উপাসিতং ধাম বপুর্যস্য, অবিগ্রহোঽতনুঃ কামঃ তং পালয়তি তস্যোদয়ে তস্য প্রভাবাৎ। নতা ন্যগ্‌ভূতা পর্ব্বত পংক্তির্যস্মাৎ রথাৎ স্ব তাদৃক্ রথঃ স্যন্দনো যস্য॥ ৮॥

[ ইক্ষাকুবংশে পুরুষরত্নের ঔরসে দশরথ নামক রাজা জন্মগ্রহণ করিয়াছিলেন। হরি রামরূপে তাঁহার গৃহ আশ্রয় করায় তিনি বাসুদেব বিগ্রহ পালক ছিলেন। যুদ্ধপ্রিয় দশরথ দেবকার্য্যানুরোধে দানবগণকে পরাভূত করায় ইন্দ্রকর্ত্তৃক উপাসিত হইয়াছিলেন। তিনি শত্রুর আয়ুধগর্ব্ব দূরীভূত করিয়াছিলেন। রাজগণ তাঁহার নিকট প্রণত ছিলেন।

চন্দ্র যেমন সমুদ্র হইতে উত্থিত হইয়াছিলেন সেইরূপ রত্নাকর সমুদ্রকুলে সিংহ অপেক্ষা বিক্রমশালী রাজা বিগ্রহপাল জন্মগ্রহণ করিয়াছিলেন। তাঁহার নিকট রাজগণ প্রণত ছিলেন। ]

সহসা বিতরণ জিতকর্ণঃ ক্ষৌণীং যৌবনশ্রিয়োদূহে।
অশ্রান্ত দানবারাতিশয়ো যোঽ ভূদ্বৃষানুচরঃ॥ ৯॥

সহসেত্যাদি। যো দশরথো যৌবনশ্রিয়া:তরুণিম সংপত্ত্যা সহক্ষৌণি-মুদূহে। সহসাবিত্তরণেনাবিলম্বিতদানেন জিতঃকর্ণঃ কানীনো যেন অশ্রান্তোঽপ্রাপ্তশ্রমো দানবারাতিনাং দেবানাং শয়ঃ করো যস্মাৎ। অতএব হি অসুর পরাজয়সিদ্ধে বিবুধৈঃ করেণ প্রহরণগ্রহণ শ্রমোপি নাসাদিতঃ। তথাহি বৃষানুচরঃ শচীসহচরানুচারোভূৎ॥

অন্যত্র যো বিগ্রহপালো যৌবনশ্রিয়া কর্ণস্য রাজ্ঞঃ সুতয়া সহক্ষৌণী-মুদূঢ়বান্। সহসা বলেনাবিতো রক্ষিতো রণজিতঃ সংগ্রামজিতঃ কর্ণো দাহলাধিপতির্যেন রণজিত এব পরন্তু রক্ষিতো ন উন্মূলিতঃ কপালসন্ধি ঘটনাৎ। দানবারো দানসমুচ্চয়ো ভূমিকাঞ্চনকরিতুরগাদিভির্নানাপ্রকারং দানং তস্যাতিশয়ঃ প্রাচুর্য্যং স চাশ্রান্তোঽবিচ্ছিন্নো যস্য অতএব বৃষানুচরো ধর্ম্মানুগতঃ॥ ৯॥

[ যৌবনকালে দশরথ পৃথ্বীপতি হইয়াছিলেন,—যিনি অকাতরদানে কর্ণকে পরাজিত করিয়াছিলেন, যাঁহার জন্য দেবগণ অস্ত্রগ্রহণ শ্রম হইতে বিরত ছিলেন এবং ইন্দ্র সহচর ছিলেন।

বিগ্রহপাল রাজা কর্ণের কন্যা যৌবনশ্রীর সহিত পৃথিবীর পাণিগ্রহণ করিয়াছিলেন। তাঁহার বিক্রমে দাহলপতি কর্ণ পরাজিত হইয়াও সৌভাগ্যক্রমে পুনরায় স্বরাজ্যে প্রতিষ্ঠিত হইয়াছিলেন। তিনি অবিরত প্রচুর দান করিতেন এবং ধর্ম্মের অনুচর ছিলেন। ]

অথ তস্য মহীপালঃ সুরপালোঽপি পুরুষোত্তমো রামঃ।
স্ফুরদৃষ্যশৃঙ্গসম্ভাবিতরূপশ্চারুভাগ্যসম্পন্নঃ॥ ১০॥
জগদবনৈকধুরীণঃ সাময়িকমহোমহানলো ভরতঃ।
অপি লক্ষ্মণোঽপি শত্রুঘ্নলক্ষণো জজ্ঞিরে তনয়াঃ॥ ১১॥

অথেত্যাদি। শ্লোকদ্বয়েন কুলকম্। তস্য দশরথস্য তনয়াঃ সুতা জজ্ঞিরে। তত্র প্রথমং রামো রামভদ্রো নাম। স চ মহীপালঃ মহীং পালিতবান্। সুরপালঃ সুরান্ পালিতবান্ পুরুষোত্তমো হরিরবতীর্ণঃ। স্ফুরতা ঋষ্যশৃঙ্গেন মুনিনা সম্ভাবিত মুপেদিতং রূপং স্বরূপং যস্য। অত্রৈব বিশেষঃ। চরুর্হব্যপাকস্তস্য ভাগোঽংশঃ চরুভাগস্তস্য ভাবশ্চারুভাগ্যং তেন সম্পন্নঃ। তথাহি "ঋষ্যশৃঙ্গচরোরংশঃ প্রথমোঽয়ং মহাভুজঃ"।

অন্যত্র তস্য বিগ্রহপালস্য তনয়া জজ্ঞিরে। তত্র মহীপালো নাম, ততঃ সুরপালো নাম। অপি সমুচ্চয়ে। পুরুষোত্তমঃ পুরুষশ্রেষ্ঠো রামো রামপালো নাম। স্ফুরদ্দৃশ্যং দর্শনীয়ং শৃঙ্গসম্ভাবিতং প্রভাব সমৃদ্ধংরূপং যস্য, চারুণা ভাগ্যেন সম্পন্নঃ। ১০॥

[ সেই দশরথের পুত্রগণ মধ্যে রামভদ্র জ্যেষ্ঠ ছিলেন। তিনি পৃথ্বী ও, দেবপালক ও পুরুষোত্তমের অবতার ছিলেন। ঋষ্যশৃঙ্গ মুনিদ্বারা তাঁহার স্বরূপ সম্ভাবিত হইয়াছিল। যজ্ঞীয়চরুর প্রথম অংশ দ্বারা তিনি চারুভাগ্য সম্পন্ন ছিলেন।

বিগ্রহপালের মহীপাল সুরপাল এবং পুরুষোত্তম রামপাল নামক পুত্রগণ জন্মগ্রহণ করিয়াছিলেন। এই রামপাল প্রিয়দর্শন প্রভাবসমৃদ্ধরূপ ও চারুভাগ্যসম্পন্ন ছিলেন। ]

জগদিত্যাদি। রামভদ্রানন্তরং ভরতোনাম জগদবনৈকধুরীণঃ মহস্তেজো মহানল ইব পূজ্যো বহ্নিরিব সাময়িকো মহোমহানলো যস্য। তথাচ "সময়ে যশ্চ তনোতি তিগ্মতাং"। অপি লক্ষ্মণোনাম। অপি শত্রুঘ্নলক্ষ্মণঃ শত্রুঘ্ননামা ইতি চত্বারঃ॥

অন্যত্র স রামপালঃ জগদবনৈকধুরীণঃ সাময়িকেন মহসা মহান্ অলোভরতোঽলুব্ধঃ লক্ষ্মণঃ শ্রীমান্ শত্রুঘ্নলক্ষণঃ শত্রুঘ্নং লক্ষ্মণং চিহ্নং যস্য ইতি ত্রয়ঃ ১১

[ রামভদ্রের পরে জগৎরক্ষকশ্রেষ্ঠ যজ্ঞাগ্নিতুল্য মহাতেজস্বী ভরত যিনি প্রয়োজন হইলে ক্রোধ প্রকাশ করিতেন—লক্ষ্মণ এবং শত্রুনাশের লক্ষণ-বিশিষ্ট শত্রুঘ্ন নামক চারিপুত্র ছিলেন।

জগৎরক্ষকশ্রেষ্ঠ কালোচিততেজে (বা বিধিনির্দ্দিষ্টতেজে) মহান্ রামপাল অলুব্ধ শ্রীমান্ ও শত্রুঘ্ন চিহ্ন এই তিনগুণের আধার ছিলেন। ]

জ্যেষ্ঠস্তেষু বিরেজে রামো লঙ্কেনভরনিমগ্নায়াঃ।
উন্নময়িতা ধরায়াঃ বলিধামক্ষিদিব কাদিষু মুখেষু ॥ ১২ ॥

জ্যেষ্ঠেত্যাদি। তেষু রামাদিষু চতুর্ষু মধ্যেযু জ্যেষ্ঠঃ অগ্রজো রামো বিরেজে। লঙ্কায়া ইনো রাবণস্তস্য ভরেণ নিমগ্নায়া ধরায়া উন্নময়িতা উচ্ছ্বাসয়িতা ॥

অন্যত্র তেষু ত্রিষুমধ্যে রামো রামপালো জ্যেষ্ঠঃ প্রশস্যতমো বিরেজে। অলং শক্তৌ অতএব কেন স্থখেন ভরনিমগ্নায়া অতিশয় নিমগ্নায়াঃ পরেণ কবলিতায়া ধরায়া উন্নময়িতা উদ্ধর্ত্তা। কেনঃ কং কুৎসিত ইনঃ কৈবর্ত্তনৃপঃ তস্মিন্ নিমগ্নায়া বা ॥

অত্রোপমা বলিনোঽস্থরস্য ধাম প্রভাবং ক্ষিণোতি বলিধামক্ষিৎ বাস্থদেবঃ। স যথা বরাহরূপঃ কাদিষু ব্রহ্মাদিষু মুখেষু প্রধানেষু ব্রহ্মবিষ্ণু-মহেশ্বরমহেন্দ্রেষু চতুর্ষু ॥

অন্যত্র একং বিনা ত্রিষু রাজতে। কস্য পানীয়স্য ইনঃ সমুদ্রস্তস্মিন্ ভরনিমগ্নায়া ধরায়া উন্নময়িতা। অপিচ বলিধামক্ষিৎ বলিসদ্মক্ষিৎ শেষ-মহীক্ষিদ্বৎ স যথা কং বাতং অর্ত্তুং শীলং যেষাং তেষু কাদিষু পবনাশনেষু নাগেষু প্রধানেষু শেষবাস্থকিতক্ষকেষু কর্কোটকেষু চতুর্ষু ত্রিষু রাজতে। কেন শিরসা ধরায়া উন্নময়িতা ॥ ১২ ॥

[ তাহাদের চারিজনের মধ্যে রাম জ্যেষ্ঠ ছিলেন। বলি নামক অস্থরের

প্রভাব ক্ষয়কারী ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর মহেন্দ্র মধ্যে প্রধান বরাহরূপী বাসুদেবের ন্যায় ইনি লঙ্কাধিপতি রাবণের ভরে নিমগ্ন ধরার উদ্ধার সাধন করেন।

তিনজনের মধ্যে রামপাল শ্রেষ্ঠতম ছিলেন। তিনি শত্রুকর্তৃক সুখে কবলিত ধরা বা কৈবর্ত্ত নৃপতি দ্বারা অতিশয় নিমগ্ন ধরার উদ্ধার সাধন করিতে সমর্থ হন।

তিনজনের মধ্যে একবিহীনরূপে তিনি (রামপাল) বিরাজ করিতেছিলেন। বলি নামক অসুরের প্রভাব ক্ষয়কারী বরাহরূপী বাসুদেবের ন্যায় ইনি সমুদ্রে অতিশয় নিমগ্ন ধরার উদ্ধার সাধন করিয়াছিলেন। বায়ুভুক্ নাগকুলের প্রধান চারিজনের মধ্যে বিরাজিত শেষ বাসুকি, তক্ষক, কর্ক্কট এই তিনজনের মধ্যে বাসুকী শ্রেষ্ঠ ছিলেন। ইহার ন্যায় রামপালও মস্তকে পৃথিবী ধারণ করিয়াছিলেন। ]

যং বহুশোনাগসমজমুচ্চৈর্বাজিব্রজং প্রজা দধতম্।
জ্ঞাতনয়ং স্ফুরদঙ্গং মাতানয়দেত্যকোশলাভাচ্চ ॥ ১৩ ॥

যমিত্যাদি। বহুশো বহুধা যং রাঘবং অনাগমং পাপাপরাধরহিতং অজং অজন্মানং উচ্চৈঃ বাজিব্রজং গরূড়গামিনং ইতি পদদ্বয়ে বাসুদেবাবতীর্ণমিতিভাবঃ। প্রজা লোকান্ দধতং তনয়ং পুত্রং জ্ঞাত্বা বিজ্ঞায় পুরুষাতিশয়ত্বমস্য বিদুষী মাতা জননী কৌশলানাম এত্য উপসৃত্য অঙ্গমনয়ৎ অঙ্গমিত্যাৎক্রোড়ং, স্ফুরৎ হর্ষোপচীয়মানমিত্যঙ্গবিশেষণং। অতএবাভাচ্চ শোভিতবত্যপি। যদ্বা যঞ্চ এত্য প্রাপ্য কোশলানাম পুরী অভাৎ ॥

অন্যত্র যং রামপালং বহুশো বহুসংখ্যং নাগসমজং হস্তিঘটাং উচ্চৈর্মহান্তং বাজিব্রজং অশ্বসেনাং প্রজাঃ পদাতিসেনাং দধতং জ্ঞাতনয়ং বিদিতনীতিং

স্ফুরদঙ্গং উপচিতরাজ্যাঙ্গং মা লক্ষ্মীঃ এত্য কোশলাভাচ্চ ভাণ্ডাগার লাভেনাপি অতানয়ৎ বিস্তারিতবতী ॥ ১৩ ॥

[ রামচন্দ্র সর্ব্বপ্রকার পাপ অপরাধ শূন্য ছিলেন। অজ এবং গরুড় বাহন এই দুই পদে তিনি যে বাসুদেবের অবতার তাহাই প্রকাশিত হইতেছে। পুত্রকে লোকপালক এবং অতিমানবজ্ঞানে বিদুষী জননী কৌশল্যা হর্ষোৎফুল্লা হইয়া তাঁহাকে ক্রোড়ে ধারণপূর্ব্বক শোভিতা হইয়াছিলেন। তাঁহাকে পাইয়া কোশলাপুরী দীপ্তিমতী হইয়াছিল বলা যায়।

রামপাল বহুসংখ্যক হস্তি অশ্ব পদাতিক সেনার অধিপতি নীতিজ্ঞ ও প্রবৃদ্ধ রাজ্যাঙ্গ ছিলেন। স্বয়ং লক্ষ্মী তাঁহার কোষাগারে উপস্থিত হইয়া উহার বৃদ্ধিসাধন করিয়াছিলেন। ]

ভর্ত্তা নাকস্য তরস্তৎ বিশ্ববিরোধি ভূভৃতাং ভিন্দন্।
দানব্যগ্রকরার্পিতকুশতিলতোয়োয়মবলারিঃ ॥ ১৪ ॥

ভর্ত্তেত্যাদি বিরোধালঙ্কারঃ। নাকস্য স্বর্গস্য ভর্ত্তা। ভূভৃতাং পর্ব্বতানাং তৎ জগদ্বিরোধীতরো বেগংপক্ষচ্ছেদাৎ ভিন্দন্। দানবীনাং দানববধূনাং অগ্রহস্তেঽর্পিতানি কুশতিলতোয়ানি যেন বৈধব্যং তাসাংকৃতম্। এবমিন্দ্রস্বরূপোঽপি অবলারিঃ বলারি র্ন ভবতীতি বিরোধঃ। অবিরোধে তু অকংপাপেদুঃখে চ তস্য দ্বয়স্যাপি ন ভর্ত্তা। সর্ব্বেষাং বৈরিভূভুজাং তরো বলং ভিন্দন্। দানাশক্তে করে অর্পিতানি কুশতিলানি যেন অবলা অসমর্থা অরয়ো যস্যেত্যুভয়ত্রাপি ॥ ১৪ ॥

[ যে ইন্দ্র পর্ব্বত সমূহের জগদ্বিরোধি বেগ বিনষ্ট করিবার জন্য উহাদের পক্ষচ্ছেদ করিয়াছিলেন, দানববধূগণের হস্তে কুশতিলজল অর্পণ করিয়াছিলেন, অর্থাৎ তাহাদের বৈধব্য বিধান করিয়াছিলেন, সেই ইন্দ্রস্বরূপ শত্রুনাশক্ষম

হইয়াও রামচন্দ্র পক্ষান্তরে রামপাল বিনা শত্রুতায় অবিরোধে পাপে দুঃখে লিপ্ত হইতেন না। তিনি সর্ব্বজনবৈরী নৃপতিকে বিদীর্ণ ( বধ ) করিয়াছিলেন। শত্রুর দানসমর্থ করে কুশতিল দিয়া তাহাদিগকে দানে অসমর্থ করিয়াছিলেন। ]

অভিদুরকরোক্ষতবলোপ্যমরুত্বানপ্রভূতমন্যুরপি।
যো ভূদগোত্রভিদ পাকশাসনোপি চ সুনাসীরঃ ॥ ১৫ ॥

অভিদুর ইত্যাদি। ব্যতিরেক মুখেন বিরোধঃ। অভিদুরকরো ন বজ্রহস্তঃ। ন ক্ষতো হতো বলনামা দৈত্যো যেন। ন মরুত্বান্। ন প্রভূতমন্যুঃ প্রচুরযজ্ঞঃ। ন গোত্রভিদ্ ন পাকশাসন ইতি ইন্দ্ররূপ রহিতোঽপি সুনাসীর ইন্দ্রঃ অবিরোধে যথা। অভিদুরা অজাতগুরস্ত্যাগে শৌর্য্যে চ করা যস্য। অক্ষতং বলং সামর্থ্যং সৈন্যং। বাহ্মদেন হি মহান্তোপি বিক্ষিপ্যন্তে অযন্তু ন মরুত্বান্ ন বাতুলো ন বিক্ষিপ্ত ইত্যর্থঃ। অপ্রভূতঃ অসংজাতো মন্যুঃ শোকো যস্য। ন গোত্রভিৎ কুলাঘাতী। অপাকং অগতপাকং শাসনং যস্য যথা ধর্ম্মতো দণ্ডধারী। সুনাসীরঃ ( ১ ). শোভনাগ্রেরঃ ॥ ১৫ ॥

[ ইন্দ্রের ন্যায় হইলেও রামচন্দ্র পক্ষান্তরে রামপাল বজ্রহস্ত নহেন, বল নামক দৈত্য বিনাশ করেন নাই; বায়ুসখ নহেন, প্রভূত যজ্ঞ করেন নাই; পর্ব্বতদিগের পক্ষচ্ছেদ করেন নাই; পাক নামক অসুর ধ্বংস করেন নাই; কিন্তু ইন্দ্রের ন্যায় অক্ষত-শক্তিশালী সৈন্যের অধিকারী। মহাপুরুষগণও বাহ্মদে বিকৃতচিত্ত হন বটে, কিন্তু তিনি অবিকৃতচিত্ত,

( ১ ) মুদ্রিত পুস্তকে 'সুনাশীরঃ' আছে। মূলে সুনাসীর আছে ইহাই সঙ্গত।

অশোকগ্রস্ত অকুলাঘাতী ধর্ম্মদণ্ডধারী ছিলেন ( তাঁহার শাসনেঃপ্রজাবর্গ দুঃখ পায় নাই ), শোভার জন্য ইঁহার অগ্রভাগে সৈন্যদল থাকিত। ]

জিষ্ণুশুচিজীবিতেশকলানিধিকমলেশ পবনধনদেনম্।
যং বেধা ব্যধিত সমাহারং কিল লোকপালানাম্॥ ১৬॥

জিষ্ণুইত্যাদি। জিষ্ণুরিন্দ্রঃ শুচিরগ্নিঃ জীবিতেশো যমঃ কলানিধিঃ চন্দ্রঃ কমলস্য জলস্য ঈশো বরুণঃ পবনো ধনদঃ প্রসিদ্ধৌ ইনঃ সূর্য্যঃ ইত্থমষ্টানাং লোকপালানাং সমাহারমেকরূপং। বেধা ব্যধিত ঘটিতবান্ ইতিনিগমার্থঃ। পদার্থস্তু ক্রমেণ জয়শীলো বিশুদ্ধঃ প্রাণিনাথঃ কলানাং চতুষ্টয়ে নিধিঃ কমলায়া লক্ষ্যা ঈশঃ লোকান্ পুণীতে ধনং দদাতি প্রভুঃ। ইতি কবিরপি সমাহার দ্বন্দ্ব পদমেব নির্দ্দিষ্টবানিব॥ ১৬॥

[ ইন্দ্র, অগ্নি, যম, চন্দ্র, বরুণ, পবন, কুবের ও সূর্য্য এই অষ্টদিক্পালকে ব্রহ্মা রামচন্দ্র পক্ষান্তরে রামপালে সমবেত করিয়াছিলেন। তিনি জয়শীল বিশুদ্ধ, প্রজানাথ, শৌর্য্যাদি কলাচতুষ্টয় ভূষিত ধনপতি ও লোকসমাজে পুণ্য ধনদানকারী প্রভু। ]

বদনগতভারতীকঃ কমলাসনতাং দধৎ প্রজানাথঃ।
বিধিরিবধাতা জগতো যঃ শ্রীপতিনাভি সম্ভুতঃ॥ ১৭॥

বদন ইত্যাদি। কমলায়াঃ শ্রিয়ঃ আসনম্ আশ্রয়ঃ। শ্রীপতিঃ পার্থিবো যো নাভিঃ ক্ষত্রিয়স্তস্মাৎ সম্ভূতঃ বিধিরিবেতি শ্লেষোপমা। অত্র শ্রীপতের্বাসুদেবস্য নাভিতোঽবয়বাৎ উদ্ভূতঃ। শেষং সুগমম্। উভয়ত্রাপি সমং॥ ১৭॥

[ রামচন্দ্র পক্ষান্তরে রামপালের মুখে সরস্বতী বাস করিতেন; তিনি লক্ষ্মীর আশ্রয়স্থল ও প্রজাদিগের নাথ ছিলেন। বাসুদেবের নাভি হইতে

উৎপন্ন ধাতা ব্রহ্মার ন্যায় ( ব্রহ্মার ) নাভি—ক্ষত্রিয় হইতে উৎপন্ন এই রাজা জগতের ধাতা ছিলেন। ]

যঃ শঙ্করো গিরীশঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্বমঙ্গলাধারঃ।
হর ইব মারহরোঽধাৎ বৃষচারী রাজশেখরতাম্ ॥ ১৮ ॥

য ইত্যাদি। শং ক্ষেমঃ। গীর্ব্বাক্। মঙ্গলং শ্রেয়ঃ। মারো দৈবকৃতঃ প্রতিপক্ষকৃতশ্চ প্রজাস্বাঘাতঃ। বৃষোধর্ম্মঃ। রাজা নৃপতিঃ। হরইবেতি শ্লেষোপমাত্র সর্ব্বমঙ্গলা গৌরী। মারঃ কামঃ। বৃষো বৃষভঃ। রাজা চন্দ্র ইতি ॥ ১৮ ॥

[ শিব যেমন ক্ষেমঙ্কর, বাক্পতি সর্ব্বজ্ঞ, সর্ব্বমঙ্গলাগৌরীনাথ, স্মরহর, বৃষচারী চন্দ্রশেখর, রামচন্দ্র পক্ষান্তরে রামপাল সেইরূপ ক্ষেমঙ্কর পণ্ডিত, সর্ব্ববিদ্যাবিৎ সর্ব্বমঙ্গলবিধানকারী, প্রতিপক্ষকৃত প্রজার অমঙ্গলবিনাশ কারী, ধর্ম্মাচারী ও নৃপতিশ্রেষ্ঠ। ]

কিং বহু হরিরবতীর্ণঃ স যশোদানন্দয়ো রুচিত্রম্।
প্রৌঢ়ারিবারিজগদানন্দকমুদ্যদ্‌বিরাজিধামাস্য ॥১৯ ॥

ইদানীমুপসংজিহীর্ষুরাহ। যৎ যস্মাদ্ধেতোঃ অস্য উভয়স্য রামস্য যশঃ কীর্ত্তির্দানং ত্যাগঃ দয়া কৃপা উরু মহৎ চিত্রং অদ্ভুতং। দয়াপক্ষেঽপি নপুংসক শেষেণেয়ম্। তথাধাম তেজঃ প্রৌঢ়ারিবারি প্রৌঢ়ান্ সম্বদ্ধান্ অরীন্ শত্রূন্ বারয়তি খণ্ডয়তি। জগদানন্দকং জগতামানন্দকারি। উদ্যদুদঞ্চৎ বিরাজি শোভমানমিতি। অতো হরিরিবাবতীর্ণঃ। স উভয়োঽপি তথাহি হরেরপি ধাম বপুঃ প্রৌঢ়ারিবারিজগদানন্দকং প্রকর্ষেণ উঢ়ানি অরি চক্রং বারিজং শংখং কৌমুদী গদা নন্দকঃ খড়্গো যেন ধাম্না তত্তথা। বিরাজি বৌ রাজি গরুড়ে উদ্যৎ ঊর্দ্ধমারোহৎ। অতো

যশোদানন্দয়ো রুচিত্রং যশোদা চ নন্দশ্চ যশোদানন্দৌ তয়োঃ রুচিত্রং রুচিমভিলাষং ত্রায়তইতি রুচিত্রং অভিলষিতমভিলষিতার্থসম্পাদকঞ্চ তদ্বপুরিতি ভাবঃ ॥ ১৯ ॥

[ ( একীভাবাপন্ন বিষয়ের উপসংহার )—উভয় রাম যশ দান ও দয়ায় মহদদ্ভুত ছিলেন। দানে তাঁহাদের সমকক্ষ ছিলনা। ( তাঁহারা ) তেজে সমৃদ্ধ শত্রুর বিনাশ ও জগতের আনন্দ বর্দ্ধন পূর্ব্বক সম্মানিত হইয়া বিরাজ করিতেছিলেন। উভয়েই হরির ন্যায় জগতে অবতীর্ণ হইয়াছিলেন। হরির দেহ যেমন প্রকৃষ্টরূপে চক্র শঙ্খ পদ্ম গদা ও নন্দক নামক খড়্গ ধারণ করিত, গরুড়ারোহণে উর্দ্ধে উত্থিত হইত এবং যশোদা ও নন্দের অভিলাষ সম্পাদন করিত, ইঁহারাও সেইরূপ বপুষ্মান ছিলেন। ]

অস্ত্রী সমুৎকটোভুজো ভীত্যাতুরগাধি ভূপচরিতশ্চ।
অবহৎ পরতপোবনমবনে রুচিমান্ স লক্ষ্মণোপেতঃ ॥২০ ॥

অস্ত্রীত্যাদি। স রাঘবঃ কটং শবং ভুক্তং ইতি কটভুজো রাক্ষসাঃ। ভীত্যা ভয়েন আতুরগাধিভূপচরিতঃ আতুরেণ আবিলেন গাধিভুবা গাধিপুত্রেণ কৌশিকেন উপচরিতঃ উপগতঃ। যদ্বা তুর ত্বরণে ইগুপধত্বাৎ কঃ। তুরেণ ত্বরমাণেন কৌশিকেনোপগতঃ সন্ পরং দূরং তপোবনং ঋষ্যাশ্রমং অবহৎ চলিতবান্। অস্ত্রী ধনুর্দ্ধরঃ সমুৎসহর্ষঃ অবনে রক্ষণে রুচিমান্ সাভিলাষঃ লক্ষ্মণেন ভ্রাত্রা উপেতঃ ॥

অন্যত্র স রামপালঃ অবনেঃ পৃথিব্যাঃ অবনং রক্ষণমবহৎ। অস্ত্রী ধন্বী। অতঃ সমুৎকটভুজঃ সম্যগুৎকটো ভীষণোভুজো যস্য। অতোভীত্যা তুরগাধিভুবা অশ্বপতিনা রাজ্ঞা উপচরিতঃ কৃতনানাদানোপচারঃ। পরংতপ শত্রুতাপকারী। লক্ষ্মণা নৃপলক্ষ্মণা কনকদণ্ডাদিনা উপেতঃ। অতএব রুচিমান ॥ ২০ ॥

